হাওড় জেলার ইতিহাস রচনার কাজে যাঁরা
ইতিপূর্বে অগ্রণী হয়েছিলেন সেইসব
পূর্বসূরীদের উদ্দেশে উৎসর্গ করা হল।

## ভূমিকা

শ্রীযুক্ত হেমেন্দ্র বন্দ্যোপাধ্যায় রচিত হাওড়া জেলার ইতিহাস বিষয়ক এই গ্রন্থের ভূমিকার প্রয়োজন নেই। কারণ ইতিপূর্বে 'শালিখার ইতিবৃত্ত' এবং হাওড়া সম্বন্ধে বিভিন্ন পত্র-পত্রিকায় প্রবন্ধ লিখে তিনি দক্ষ ঐতিহাসিক রূপে খ্যাতি লাভ করেছেন। তাই তাঁকে অভিনন্দন জানাবার জন্যই এই ভূমিকাটুকু যোগ করতে চাই। হাওড়া জেলা ও শহরের প্রামাণিক ও বিস্তারিত ইতিহাস এখনো লেখা হয় নি, সে ত্রুটি আমাদেরই। এই শহরে বহু জ্ঞানী গুণী পণ্ডিত ও সাহিত্যিকের বাস, কিন্তু হাওড়ার ইতিহাস রচনার দিকে কেন যে তাঁদের দৃষ্টি আকৃষ্ট হয় নি, বিস্ময়ের বিষয়। সম্প্রতি এ-বিষয়ে কেউ কেউ সচেতন হয়েছেন এটি আশার কথা। কথা প্রসঙ্গে বঙ্কিমচন্দ্রের কয়েকটি মন্তব্য উল্লেখ করি।

রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের 'প্রথম শিক্ষা বাঙ্গালার ইতিহাস' পুস্তিকার পরিচয় দিতে গিয়ে বঙ্কিমচন্দ্র ১২৮১ বঙ্গাব্দের 'বঙ্গদর্শনে' লিখেছিলেন, "সাহেবেরা যদি পাখী মারিতে যান, তাহারও ইতিহাস লিখিত হয়, কিন্তু বাঙ্গালার ইতিহাস নাই। গ্রীণ্‌লণ্ডের ইতিহাস লিখিত হইয়াছে, মাওরি জাতির ইতিহাসও আছে, কিন্তু যে দেশে গৌড়, তাম্রলিপ্ত, সপ্তগ্রামাদি নগর ছিল, যেখানে বৈষ্ণবচরিত ও গীত-গোবিন্দ লিখিত হইয়াছে, যে দেশ উদয়নাচার্য রঘুনাথ শিরোমণি ও চৈতন্যদেবের জন্মভূমি, সে দেশের ইতিহাস নাই।" সত্যই ইংরেজ আমলের পূর্বে বাংলা-দেশের কোনো ইতিহাস বাংলা ভাষায় লেখা হয় নি। মুসলমান সুলতান-সুবা-দারের বেতনভুক 'ওয়ারিয়ানবিশ' গণ ফারসি ভাষায় বাংলাদেশের ইতিহাস লিখেছেন বটে, তবে তাতে প্রতি ছত্রে বিজয়ী জাতির ঔদ্ধত্য ফুটে উঠেছে, তাঁরা হতভাগ্য এ দেশবাসীর ভালে ভীরুতার কলংক তিলক এঁকে দিতে কুণ্ঠিত হন নি। সে যাইহোক, মিনহাজ উদ্দীন, গোলাম হোসেন তাঁদের রচনায় বাংলাদেশের যে পরিচয় দিয়েছেন, তার বাইরেও বাংলার ইতিহাস আছে। সে ইতিহাসের কথা কে লিখবে? বঙ্কিমচন্দ্রই তার উত্তর দিয়েছেন, "তুমি লিখিবে, আমি লিখিব, সকলেই লিখিবে। আইস, আমরা সকলে মিলিয়া বাঙ্গালার ইতিহাস অনুসন্ধান করি। যাহার যত দূর সাধ্য, সে তত দূর করুক; ক্ষুদ্র কীট যোজনব্যাপী দ্বীপ নির্মাণ করে, একের কাজ নয়, সকলে মিলিয়া করিতে হইবে" (বঙ্গদর্শন, ১২৮৭ বঙ্গাব্দ)। বাংলার প্রকৃত ইতিহাস লেখার জন্য বঙ্কিমচন্দ্র প্রায়ই মনে মনে সংকল্প করতেন। বিদ্যাসাগরও এদেশের ইতিহাস রচনার জন্য অনেক উপাদান সংগ্রহ করে রেখেছিলেন, কিন্তু সময়াভাবে সেকাজে হস্তক্ষেপ করতে পারেন নি।

ইতিহাস জাতির জীবনচর্যার প্রধান উপকরণ। মুসলমান যুগে বাংলার যথার্থ ইতিহাস লেখা হয় নি। পরবর্তীকালে ইংরেজ ঐতিহাসিকগণ যে সমস্ত বিপুল

আয়তনের ভারত-সম্পর্কিত ইতিহাস লিখেছেন তার পিছনে ছিল সাম্রাজ্যবাদী দম্ভ এবং উপনিবেশ শিকারীর প্রচ্ছন্ন ও প্রকাশ্য লোভ। মিথ্যাচার তার অঙ্গের ভূষণ। মিল, স্টুয়ার্ট, মার্শম্যান—কেউ-ই এ দোষ থেকে মুক্ত নন। কৌতুকরসের লেখক মার্ক্ টোয়েন একবার পরিহাস করতে গিয়ে বলেছিলেন যে, ইতিহাসের সংজ্ঞা হচ্ছে 'lies, damn lies, statistics'—এ ব্যঙ্গ ভারতের ইতিহাস-লেখক ইংরেজ ঐতিহাসিকদের সম্বন্ধে কিছুটা প্রয়োগ করা যেতে পারে। এই জন্যই Cambridge History of India-কে নতুন ভাবে সাজাতে হচ্ছে। বাংলাদেশকে নিয়ে ইতিহাস রচনা যথাযথভাবে শুরু হয়েছে এই শতকের গোড়ার দিক থেকে, অবশ্য স্কুলপাঠ্য ইতিহাস-পুস্তিকা উনিশ শতকের দ্বিতীয়ার্ধ থেকেই ছাত্রসমাজে প্রচলিত ছিল, কিন্তু তার অধিকাংশ উপাদান 'কুম্ভীলক' বৃত্তির সাহায্যে ইংরেজী বই থেকেই সংগৃহীত হয়েছিল। হাওড়া জেলার ইতিহাস সংকলনের কাজে অনেক পরে হস্তক্ষেপ করা হয়েছে। বিশ শতকের একেবারে গোড়ার দিকে (১৯০৯) যখন সরকারী প্রবর্তনায় জেলা গেজেটিয়ার লেখা হচ্ছিল, তখন তার মধ্যে হাওড়া জেলার কথাও ছিল—অবশ্য একটু সংক্ষেপ ও সংকুচিতভাবে। কারণ তখনও হাওড়ার জেলাগত কোনো স্বাতন্ত্র্য ছিল না। অতি প্রাচীনকালে হয়তো তাম্রলিপ্তর (দামলিপ্তি, আধুনিক তমলুক) সঙ্গে হাওড়া জেলার কোনো অংশের কিছু সম্পর্ক ছিল। দ্বাদশ শতকে রাজা লক্ষ্মণসেনের অন্যতম সভাকবি ধোয়ী তাঁর 'পবনদূতে' সুপ্রসর গঙ্গাবিধৌত সুহ্মভূমির চমৎকার বর্ণনা দিয়েছেন, তা হয়তো হাওড়ার অংশবিশেষের বর্ণনা। দক্ষিণের তাম্রপর্ণী নদী তীর থেকে যে মলয়পবন রাজকন্যা কুবলয়বতীর কাছ থেকে লক্ষ্মণসেনের কাছে বার্তা বহন করে আসছিল—অনেকটা কালিদাসের মেঘদূতের আদর্শে সে 'দখিনা পবন' হয়তো হাওড়ার ভূভাগের উপর দিয়েই বয়ে গিয়েছিল—কল্পনা করতে বাধা নেই।

বাংলার মানচিত্রে হাওড়ার অবস্থান খুবই ছোট, ক্ষুদ্রতম জেলা। মোট পরিমাপ ১৯৬১ সালের আদমশুমারি অনুসারে ৫৬০ বর্গমাইল। কিন্তু এই হাওড়াই সমগ্র ভারতবর্ষকে ধারণ করে আছে। ভাগীরথী প্রবাহ ভারতের পণ্য বহন করে কলকাতার তটভূমিতে পৌঁছে দেয়, গ্রান্ড ট্রাঙ্ক রোড স্থলপথে যোগাযোগ রক্ষা করে, হাওড়া রেল স্টেশনের সঙ্গে সারা ভারতের মানুষের সংযোগ। হাওড়া শহরের কলকারখানায় কত অবাঙালির অন্নসংস্থান হয় তার হিসাব নিলে বিস্ময় জাগবে। হাওড়া হচ্ছে কলকাতার সিংহদুয়ার, কিন্তু দীর্ঘ দিন এই শহর ও জেলা বিদেশী শাসক ও স্বদেশী নেতাদের কাছ থেকে শুধু অবহেলাই লাভ করেছে। বহুদিন হাওড়া জেলার কোনো পৃথক অস্তিত্বই ছিল না। কখনো বর্ধমান, কখনো হুগলী, কখনও চব্বিশ পরগণা, কখনো-বা কলকাতার সঙ্গে ছিল এর বিচার ব্যবস্থা, রাজস্ব ও শাসনবিভাগের গোত্র বন্ধন। পাশেই কলকাতার অবস্থানের জন্য হাওড়া স্মৃতি-বিস্মৃতির অন্তরালে চলে গেছে। অবশ্য একালে

কেউ কেউ এ জেলার ও শহরের ইতিহাস নিয়ে আলোচনা করছেন। তিনশ বছরের প্রাচীন কলকাতার উৎসব অনুষ্ঠানের আলোকমালা এ শহরে পৌঁছায় না। মনে হচ্ছে, এ অঞ্চল যেন নব-খনিত কোনো মহেঞ্জোদড়ো-হরপ্পার ধ্বংসাবশেষ। কে বলতে পারে, এই 'হাবড়' ভূমির তলায় কোন্ গোপন স্তরে কর্ণসুবর্ণ, বেড়াচাঁপা, বল্লাল ঢিপির মতো কোনো সমৃদ্ধ জনপদ মুখ লুকিয়ে আছে। তবু আশার কথা, হেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের মতো কোনো কোনো উৎসাহী গবেষক আলাপ আলোচনার দ্বারা হাওড়াকে অবহেলার কৃপাদৃষ্টি থেকে উদ্ধারের চেষ্টা করছেন। প্রয়াত অচল ভট্টাচার্য দুখণ্ডে হাওড়ার ইতিহাস উপহার দিয়েছেন, আকস্মিক মৃত্যুতে তাঁর কাজ অসমাপ্ত রয়ে গেল। হাওড়া জেলা ও শহরের প্রামাণিক ইতিবৃত্ত রচনার জন্য ১৯৮৯ সালে 'হাওড়া জেলা ইতিহাস প্রণয়ন সমিতি' গঠিত হয়েছে। হাওড়ার বিশিষ্ট ঐতিহাসিক, অধ্যাপক ও সাহিত্যিকেরা এই প্রকল্পে যোগ দিয়ে শহরের ইতিবৃত্তের মোটামুটি একটা খসড়া করে ফেলেছেন। এই শহরের ভূপ্রকৃতি, নদ-নদী-জলাশয় খালবিলের জরিপ অনেকটা অগ্রসর হয়েছে, পুরাতন ইতিহাসকেও মূলস্বের অভিশাপ থেকে মুক্ত করার চেষ্টা হচ্ছে। এই সম্পর্কে সব চেয়ে উল্লেখযোগ্য সংবাদ—'শালিখার ইতিবৃত্তের'র রচনাকার হেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের হাওড়া জেলার ইতিহাস প্রণয়ন ও প্রকাশ। বহুদিন ধরে আমরা এই ধরনের একখানি গ্রন্থের প্রয়োজন বোধ করছিলাম। হেমেন্দ্রবাবু আমাদের আশা অনেকাংশে পূর্ণ করেছেন তাতে কোনো সন্দেহ নেই। ইতিপূর্বে তিনি শুধু শালিখার বৃত্তান্তই লেখেন নি, হাওড়া জেলা ও শহরের সম্পর্কে নানা পত্র-পত্রিকায় প্রবন্ধ লিখে হাওড়া জেলার ইতিহাস লেখার ভূমিকা প্রস্তুত করেছেন। বৃত্তিতে তিনি শিক্ষক ও সাংবাদিক। সেই সমস্ত নিত্যকর্মের দায়দায়িত্ব মিটিয়ে তিনি ধৈর্যের সঙ্গে ইতিহাসের মালমসলা সংগ্রহ করেছেন। ভূরিপরিমাণ উপাদানকে যথাযথ ব্যবহার করা অত্যন্ত আয়াসসাধ্য কাজ। হাজার খানেক বছর আগে কাশ্মীরের ঐতিহাসিক কল্হণ তাঁর 'রাজতরঙ্গিনী'-র প্রারম্ভে ইতিহাসের সংজ্ঞা দিতে গিয়ে বলেছিলেন যে, "অর্থকথনই" ইতিহাসের প্রধান উদ্দেশ্য। 'অর্থকথন' অর্থাৎ ঘটনার ব্যাখ্যা বিশ্লেষণই ইতিহাস। ঘটনার বিবরণ, রাজা রাজড়ার বংশ পরিচয়—এসব প্রকৃত ইতিহাস নয়, যাকে বঙ্কিমচন্দ্র সব্যঙ্গে বলেছেন, সে ইতিহাস হচ্ছে, রাজ-মহারাজা, বাদশাহ-সুলতানদের "জন্ম মৃত্যু গৃহবিবাদ এবং খিচুড়ীভোজন মাত্র।"

অতীতে হাওড়ার ইতিহাস রচনার কিছু কিছু চেষ্টা হয়েছে বটে, কিন্তু তার পিছনে গবেষণার অতন্দ্র পরিশ্রম ছিল না, ছিল না ঐতিহাসিকের তথ্যানুসন্ধান। ১৯০৯ সালে সরকারী প্রচেষ্টায় ও'ম্যালি এবং মনোমোহন চক্রবর্তীর (দু জনেই সরকারী কর্মচারী) উদ্যোগে 'Bengal District Gazetteers : 'Howrah' প্রকাশিত হলে হাওড়া জেলার প্রথম পরিচয় লিপিবদ্ধ হল। অবশ্য তারও পূর্বে

১৮৭২ সালে সি. এন. ব্যানার্জি প্রণীত 'An Account of Howrah, Past and Present' প্রকাশিত হয়েছিল। কিন্তু গ্রন্থটি এখন লোকলোচনের বাইরে চলে গেছে বলে এ-সম্বন্ধে অনেকেই বিশেষ কোনো সংবাদ জানেন না। ১৯৭২ সালে শ্রীযুক্ত অমিয়কুমার বন্দ্যোপাধ্যায়ের ( তিনিও আই. এ. এস. পদে অধিষ্ঠিত ছিলেন ) সম্পাদনায় ডক্টর ও'ম্যালি ও মনোমোহন চক্রবর্তীর প্রবর্তনায় প্রকাশিত 'Bengal District Gazetters : Howrah' গ্রন্থটির পরিমার্জিত ও পরিবর্ধিত আকারে পরিবেশনা হাওড়া জেলার সামগ্রিক পরিচয় বহন করছে। কিন্তু এটিতে যে সমস্ত পরিসংখ্যান দেওয়া হয়েছে তা ১৯৬১ সালের আদমশুমারির তালিকা থেকে সংগৃহীত। তারপর এই জেলা ও শহরের সীমা, রাজস্ব শাসন ও পৌর-নিগমের অনেক পরিবর্তন হয়েছে, হেমেন্দ্রবাবুর গ্রন্থে সেগুলি যথাযথভাবে উদ্ধৃত হয়েছে। ১৯২৮ সালে প্রকাশিত বিধুভূষণ ভট্টাচার্যের ( তিনি হাওড়া জিলা স্কুলের শিক্ষক ছিলেন ) 'হুগলী ও হাওড়ার ইতিহাসে' হাওড়া জেলা সম্বন্ধে প্রাথমিক তথ্যের কিছু অভাব আছে। এ জেলার লোক-উৎসব ও প্রত্নতত্ত্ব নিয়ে শ্রীযুক্ত তারাপদ সাঁতরা মূল্যবান গবেষণা করেছেন। বিনয় ঘোষের 'পশ্চিম-বঙ্গের সংস্কৃতি'-তে হাওড়া জেলার উল্লেখযোগ্য পরিচয় আছে। তবে বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করে ডক্টর অলোক মুখোপাধ্যায়ের গবেষণাগ্রন্থ—'নগর হাওড়া'। এই গ্রন্থে ব্যবসা-বাণিজ্য অবলম্বনে হাওড়ার নগর-ধর্ম প্রতিষ্ঠিত হয়েছে। হাওড়া যে প্রান্তশ্রায়ী অনুল্লেখ্য মফঃস্বল শহর নয়, পরন্তু এটি একটি পুরো মাপের আধুনিক শহর, তা ডক্টর মুখোপাধ্যায় অত্যন্ত দক্ষতার সঙ্গে প্রমাণ করেছেন। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য হাওড়া মিউনিসিপ্যালিটির তদানীন্তন সচিব শ্রীযুক্ত জিতেন্দ্রিয় বন্দ্যোপাধ্যায়ের ( Jitendriya Banerjee ) 'Howrah Civil Companion' ( ১৯৫৫ সালে প্রকাশিত, দু'খণ্ডে সমাপ্ত )। হাওড়া শহরের বিবর্তনের ইতিহাস এই গ্রন্থে তথ্যসহ আলোচিত হয়েছে। কিন্তু বাংলা ভাষায় লেখা হাওড়া জেলার আনুপূর্বিক ইতিহাসের অভাব ছিল। হেমেন্দ্র বন্দ্যো-পাধ্যায়ের এই গ্রন্থ সে অভাব অনেকটা পূরণ করবে।

সাধারণতঃ লক্ষ্য করা যায়, যিনি যে-জেলার অধিবাসী, তিনি যখন সেই জেলার ইতিহাস রচনায় অগ্রসর হন, তখন প্রায়ই সেই জাতীয় উচ্ছ্বাসের বশীভূত হন যাকে ইংরেজিতে বলে chauvinism অর্থাৎ উৎকট স্বাদেশিকতা। এক সময়ে প্রবল বিতর্ক চলেছিল, চণ্ডীদাস কোথায় জন্মেছিলেন, বীরভূমের নানুর, না বাঁকুড়ার ছাতনায়, সেই দ্বন্দ্বে এই chauvinism-এর চূড়ান্ত পরিচয় পাওয়া গেছে। তাই নিজ অঞ্চল গৌরবে ভূষিত করার জন্য কিছু পক্ষপাতিত্ব আমাদের রচনায় ঘটে যায়। কোনো কোনো সময়ে আমরা নিজেরাই আমাদের পূর্ব ঐতিহ্য ভুলে থাকি। হাওড়াবাসীরা অনেক দিন কেন্দ্রশাসন ও প্রদেশশাসনের অবহেলার শিকার হয়েছেন, এতগুলি পঞ্চবার্ষিকী পরিকল্পনা ভালোয়মন্দয় মিশিয়ে পার

হয়ে গেল, কলকাতা সম্পর্কে ইন্দ্রপ্রস্থের বজ্রমুষ্টি কিছু শিথিল হল, তিনশ বছর পূর্তি উপলক্ষে গৌরীসেনের বহু অর্থ অপচয় করে, উনিশ শতকের ফসিল 'বাবু-কালচার'-কে ঘোড়ায় টানা ট্রামগাড়ি চড়িয়ে কলকাতার রাজপথে শোভাযাত্রায় বার করা হল, বহু সভাসমিতি হল, কত পুস্তক-পুস্তিকায়, পত্র-পত্রিকায় রঙ্গমঞ্চে কলকাতা নাম্নী রঙ্গনটীর নৃত্যগীতের ব্যবস্থা হল। আমরা অর্থাৎ হাওড়া-বাসীরা মহোৎসাহে তাতে যোগ দিলাম। কিন্তু আমরা কি আমাদের জেলার ইতিহাস ও বিবর্তন সম্বন্ধে একটুও সচেতন হয়েছি? হেমেন্দ্রবাবু হাওড়া জেলার ইতিহাস লিখে আমাদের আবার স্মরণ করিয়ে দিয়েছেন, হাওড়া শহর ও তার চারপাশের পল্লীগুলি (শালিখা, রামকৃষ্ণপুর, কাসুন্দিয়া, শিবপুর, ব্যাটরা, বেতড়) কলকাতার পূর্বেই নাগরিক গৌরবের পাদপীঠ স্পর্শ করতে পেরেছিল। হাওড়া জেলার ভূপ্রকৃতি, নদ-নদী, গ্রামজনপদ, শিক্ষাসংস্কৃতি ও শিল্পকলা, কৃষিব্যবস্থা, কলকারখানা প্রভৃতি সম্পর্কে এ রকম নিশ্ছিদ্র গবেষণা কদাচিৎ লক্ষ্য করা যায়। আমরা, যারা এই জেলা ও শহরকে ধাত্রীভূমি বলে মেনে নিয়েছি, তারা হেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়কে অকুন্ঠ অভিনন্দন জানাতে সংকুচিত হব না। শুধু হাওড়া জেলার অধিবাসীরাই নয়, এ গ্রন্থ অন্য জেলার কৌতূহলী পাঠক-পাঠিকার কাছে সানন্দে গৃহীত হবে। কলকাতার তিনশ বছর পূর্তি উপ-লক্ষে উৎসব অনুষ্ঠান চলুক, তাতে আপত্তির কারণ নেই, কিন্তু যে শহরের পুনর্গঠনের উপর কলকাতার ভবিষ্যৎ নির্ভর করছে (কারণ ভূ-তাত্ত্বিক কারণে কলকাতার আয়তন বৃদ্ধির কোনো উপায় নেই), সেই হাওড়া জেলা ও শহরের সঙ্গে আমাদের পরিচয় করিয়ে দিয়ে লেখক একটি গুরুতর দায়িত্ব পালন করলেন, এটি ভবিষ্যৎ আলোচনার দলিল হিসেবে গণ্য হবে তাতে আমাদের কোনো সন্দেহ নেই।

২৫.১.৯২

**অসিতকুমার বন্দ্যোপাধ্যায়**
সভাপতি
হাওড়া জেলা ইতিহাস প্রণয়ন সমিতি

# ভূমিকা

আঞ্চলিক ইতিহাস-চর্চা ও গবেষণার প্রয়োজনীয়তা ও গুরুত্ব আধুনিককালে সবদেশেই স্বীকৃত হয়েছে। পৃথিবীর বিভিন্ন দেশের প্রধান প্রধান ঐতিহাসিক শহরগুলির একাধিক ইতিহাস প্রকাশিত হয়েছে। ভারতবর্ষের বড় বড় শহরগুলি সম্বন্ধেও ভারতীয় এবং বিদেশী ঐতিহাসিকেরা গবেষণা করেছেন ও করছেন। নানা কারণে মহানগরী কলকাতা তার রাজনৈতিক ও অর্থনৈতিক গুরুত্ব ও মর্যাদা অনেকখানি হারিয়ে ফেললেও ইতিহাসের দৃষ্টিকোণে এই শহরের আকর্ষণ সবচেয়ে বেশি। কলকাতা মহানগরীর তিনশত বছর পূর্ণ হওয়া উপলক্ষে ঐতিহাসিকদের আগ্রহ আরো বৃদ্ধি পেয়েছে। আর কেবলমাত্র ঐতিহাসিকরা কেন, সমাজবিজ্ঞান, নৃতত্ত্ব, অর্থনীতি, রাষ্ট্রবিজ্ঞানের ছাত্রছাত্রী ও গবেষকরাও কলকাতা শহরের নানা দিক নিয়ে পড়াশোনা ও গবেষণা করছেন। তুলনামূলক ভাবে নদীর এপারের হাওড়া শহর সম্বন্ধে আগ্রহ ও ঔৎসুক্য অনেক কম। স্বভাবতই হাওড়ার মানুষ এই 'উপেক্ষার জন্য কিছুটা ক্ষুব্ধ ও দুঃখিত। ক্ষোভ বা অভিযোগ-অভিমান তীব্রতর হয়েছে তার এক প্রধান কারণ হল রাজ্য ও কেন্দ্রীয় সরকার দীর্ঘকাল ধরে হাওড়ার প্রতি মনোযোগ দেননি, বরং উপেক্ষা করেছেন।'

হাওড়াবাসীর ক্ষোভ ও বঞ্চনার অভিযোগ সোচ্চার হয়ে উঠেছে কলকাতার তিনশো'কে কেন্দ্র করে যে উদ্যোগ-উৎসব হয়েছে তার পরোক্ষ-প্রতিক্রিয়া রূপে যুক্তিতথ্য দিয়ে গবেষকরা প্রমাণ করতে চেয়েছেন যে, হাওড়ার ইতিহাস আরো প্রাচীন। কম করে হলেও হাওড়ার পাঁচশো বছর বয়স হয়ে গেছে। কলকাতা মহানগরীর মর্যাদা ও গুরুত্ব সম্বন্ধে সম্পূর্ণ-সচেতন হাওড়ার মানুষের মনে হয়েছে যে উভয় শহরের স্বার্থেই হাওড়ার প্রতি অধিকতর মনোযোগ দেওয়া একান্ত প্রয়োজন। হাওড়াকে উপেক্ষা করে, বঞ্চিত রেখে কলকাতার প্রকৃত উন্নয়ন সম্ভব নয়। তারই সঙ্গে হাওড়ার বিদ্বজ্জন মহলে অনুভূত হয়েছে যে হাওড়ার সুপ্রাচীন ইতিহাস ও বৈচিত্র্যময় সংস্কৃতির কথা তুলে ধরা বিশেষ প্রয়োজন। এই দায়িত্ব গ্রহণ করতে হবে মূলত এই শহর ও জেলার প্রবীণ ও নবীন গবেষকদের। যাঁরা এই কাজে উৎসাহ ও উদ্দীপনা নিয়ে এগিয়ে এসেছেন তাঁদের অন্যতম হলেন শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়, বর্তমান গ্রন্থটি ঐ উদ্যমের সুফল।

ইতিপূর্বেই শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের 'শালিখার ইতিবৃত্ত' পাঠকদের দৃষ্টি আকর্ষণ করেছে। গত একদশকের মধ্যে হাওড়া সম্বন্ধে একাধিক গ্রন্থ প্রকাশিত হয়েছে। এইগুলির মধ্যে বিশেষ উল্লেখযোগ্য হল প্রয়াত অচল ভট্টাচার্যের একাধিক গ্রন্থ ও পুস্তিকা। শ্রীঅলোক মুখোপাধ্যায়ের 'নগর হাওড়া' ও অধ্যাপক অসিত-

কুমার বন্দ্যোপাধ্যায়ের 'হাওড়া শহর কত পুরাতন ও অন্যান্য প্রসঙ্গ।' হাওড়া শহর ও জেলার ইতিহাস রচনার প্রয়াস কিন্তু সাম্প্রতিক নয় যদিও ইতিহাস-চেতনা গত কয়েক বছরে অনেক বৃদ্ধি পেয়েছে। তথ্য সংগ্রহ, সংকলন ও প্রামাণ্য ইতিহাস রচনার জন্য সম্মিলিত উদ্যোগও নেওয়া হয়েছে। যে সব গ্রন্থগুলি হাওড়ার ইতিহাস জানার জন্য অপরিহার্য তার মধ্যে রয়েছে Bengal Gazetteers (Howrah) 1909, Howrah District Gazetteer, Howrah Civic Companion, J. Bonnerjee, C. N. Banerjee' on Howrah Past and Present, বিজয়কৃষ্ণ ভট্টাচার্যের Municipal Administration in Bengal, Part I ( Howrah ), শতবর্ষের আলোকে হাওড়া জেলা পরিষদ, দেবী বন্দ্যোপাধ্যায়, তারাপদ সাঁতরার 'হাওড়া জেলার পুরাকীর্তি' ও আরও অনেক গ্রন্থ ও পুরানো প্রতিষ্ঠানের স্মারক গ্রন্থ। শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায় তাঁর গ্রন্থের তথ্য এইসব গ্রন্থ থেকেই শুধুমাত্র সংগ্রহ করেন নি, তিনি ব্যাপকভাবে পড়াশোনা করেছেন। সাহিত্যগ্রন্থ, পত্র-পত্রিকা, সংবাদপত্র, চিঠিপত্র, স্মৃতি কথা, সরকারি-কাগজপত্রও দেখেছেন। তথ্য সংগ্রহ করা শ্রমসাধ্য, সংগৃহীত তথ্য যুক্তিযুক্ত ও যথাযথ ভাবে পরিবেশন করা শ্রম ও বুদ্ধির সার্থক সমন্বয়ের ওপর নির্ভর করে, সেই পরীক্ষায় শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায় সফল হয়েছেন।

শ্রী হেমেন্দ্র বন্দ্যোপাধ্যায় হাওড়া শহরের ইতিহাসের ও জনজীবনের এক সার্বিক পরিচয় দেবার প্রচেষ্টা করেছেন তাঁর গ্রন্থে। কবিগান ও যাত্রা, শিক্ষা, শরীরচর্চা, খেলাধুলা, শ্রমিক ও কৃষক আন্দোলন, সাহিত্য-সংস্কৃতি, ধর্মজীবন, রাজনৈতিক আন্দোলন, অর্থনৈতিক জীবনের উদ্যোগ ও বিকাশ প্রভৃতি নানা বিষয়ে তিনি তথ্য দিয়েছেন, বিশ্লেষণ করেছেন। অল্প পরিসরে এতগুলি দিক সম্বন্ধে আলোচনা করলে, ইতিহাসের রূপরেখা দিলে কিছু অসম্পূর্ণতা, কিছু ভ্রান্তি অনিবার্য। বর্তমান গ্রন্থেও পাঠকরা সেইরকম কিছু কিছু হয়তো খুঁজে পাবেন। কিন্তু কঠোর পরিশ্রম করে এইরকম একটি কঠিন কাজ এককভাবে করার জন্য তাঁরা শ্রীবন্দ্যোপাধায়কে সাধুবাদ জানাবেন, তাঁর গ্রন্থকে স্বাগত জানাবেন এই প্রত্যাশা অন্যায় নয়।

পরিশেষে একটি বিষয়ে বোধহয় সতর্কতার বিশেষ প্রয়োজন আছে। আঞ্চলিক ইতিহাস-চর্চা ও গবেষণা একান্তভাবেই কাম্য। কিন্তু আঞ্চলিক ইতিহাস যেন আঞ্চলিকতাকে প্রশ্রয় না দেয় সেই বিষয়ে সাবধান হওয়ার প্রয়োজন। হাওড়া শহর কলকাতা মহানগরীর প্রতিদ্বন্দ্বী নয়, সম্পূরক। কলকাতা মহানগরীর উন্নতি হাওড়ার স্বার্থের অনুকূল। তেমনি হাওড়া শহরের উন্নতি কলকাতার স্বার্থেই একান্ত প্রয়োজন। হাওড়ার ইতিহাস চর্চা কলকাতা মহানগরীর ইতিহাস চর্চার বিস্তৃত ক্ষেত্র মাত্র। যেমন, কলকাতা-হাওড়ার ইতিহাস সমগ্র বাংলার ইতিহাসের অংশ। ভারতের প্রতিটি ঐতিহাসিক শহরের ইতিহাস, বিভিন্ন অঞ্চলের ইতিহাস ও

তার বৈচিত্র্য ভারতবর্ষের ইতিহাসের এক একটি বৈশিষ্ট্যপূর্ণ অধ্যায় ছাড়া অন্য কিছু নয়।

অন্য একটি বিষয় সম্পর্কেও সতর্ক থাকা প্রয়োজন, যে কোনো স্বার্থে বা উদ্দেশ্য নিয়ে ইতিহাসের বিকৃতি বা ভাবপ্রবণতার প্রকাশ কাম্য নয়। একটি দৃষ্টান্ত উল্লেখ না করে পারছি না। ১৭১৪ সালে মোঘল সম্রাট ফারুকশিয়ারের কাছ থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী কলকাতা সহ আটত্রিশটি গ্রামের সনদ পেয়েছিলেন। এই গ্রামগুলির মধ্যে ভাগীরথীর পশ্চিমকূলের পাঁচটি গ্রামও ছিল—শালিখা, হারিয়ারা, কাসুন্দিয়া, রামকৃষ্ণপুর ও বাট্টার (বেতোড়)। হাওড়ার এই গ্রামগুলির জমিদাররা সম্রাটের ঐ ফরমান মেনে নিয়ে ইংরাজ বণিকদের সঙ্গে সহজে সহযোগিতা করতে চান নি। ফরমান কার্যকরী করতে বাধা সৃষ্টি করেছিলেন। হাওড়ার কিছু বিদ্বজ্জন এই ঘটনায় হাওড়ার মানুষের মধ্যে 'জাতীয়তাবোধের' ইংগিত লক্ষ্য করেছেন ও এই অভিমত প্রকাশ করেছেন যে, ঐ কারণেই কলকাতার উন্নয়ন হলেও বিদেশী শাসকরা হাওড়াকে ইচ্ছাকৃতভাবে অবহেলা করেছিলেন। শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়ও ঐ অভিমত ব্যক্ত করেছেন। কিন্তু বাস্তব ঘটনা হল যে অষ্টাদশ শতাব্দীর প্রথম দিক বিশ্বের কোথাও 'জাতীয়তাবোধ' বলতে বর্তমানে যা বোঝায় তার উন্মেষ হয়নি। সুতরাং ঐ যুগে হাওড়ার পাঁচটি গ্রামের জমিদারদের আচরণে নিজের স্বার্থরক্ষার প্রয়াসের দৃঢ়তা লক্ষ্য করলেও তার মধ্যেই হাওড়ার প্রতি অবহেলার কারণ সন্ধান করা বোধহয় যুক্তিযুক্ত হবেনা।

শ্রীহেমেন্দ্র বন্দ্যোপাধ্যায়ের '৫০০ বছরের হাওড়া' গ্রন্থটি হাওড়ার পূর্ণাঙ্গ ইতিহাস রচনাক্ষেত্রে এক উল্লেখজনক সংযোজন।

নিমাইসাধন বসু

## লেখকের কথা

১৯৮২ সালে 'শালিখার ইতিবৃত্ত' নামে একটি আঞ্চলিক ইতিহাসের বই প্রকাশ করি। তারপর থেকে মনে প্রবল ইচ্ছা ছিল যে যদি সম্ভব হয় পুরো জিলারও একটি বিস্তৃত ইতিহাস রচনায় প্রবৃত্ত হব। কিন্তু একার পক্ষে একটি পুরো জেলার ইতিহাস রচনা করা আমার মত এক সাধারণ লেখাপড়া-জানা লোকের পক্ষে সম্ভব নয়। তাই কয়েকজনের পরামর্শে ও উৎসাহে যৌথ প্রচেষ্টায় কাজটি সহজ ও দ্রুত হবে ভেবে 'হাওড়া জেলা ইতিহাস প্রণয়ন সমিতি' নামে একটি সংস্থা গঠনের চিন্তা মাথায় আসে। মাত্র জনা আটেক উৎসাহী মানুষ মিলে... শালিখা বিষ্ণুপদ পাঠাগার গৃহে কর্তৃপক্ষের সহৃদয়তায় প্রথম সভা করি। পরবর্তী সময়ে আরও অন্যান্য অঞ্চলে স্থানীয়ভাবে ঐ ব্যাপারে উৎসাহ সৃষ্টির জন্য সভা করা হয়। পরিশেষে ডঃ অসিতকুমার বন্দ্যোপাধ্যায়কে সভাপতি করে এবং সাধারণ সম্পাদক হিসাবে লেখককে মনোনীত করে একটি বড় কমিটিও করা হয়। সেই কমিটির উদ্যোগেই হাওড়ার বিদগ্ধ নাগরিকদের উপস্থিতিতে ১৯শে আগষ্ট ১৯৮৯ সাল, হাওড়া টাউন হলে হাওড়া শহরের পাঁচশ বছর পূর্তি উৎসব পালিত হয়। সকলের উৎসাহ ও আগ্রহ দেখে মনে হয়েছিল যে সত্যি বুঝি এবার অভীষ্ট সিদ্ধ হতে চলেছে। কিন্তু পরবর্তী কালের কার্যধারা ভিন্ন খাতে প্রবাহিত হওয়ায় সে কাজ আর যৌথভাবে হবার পথে যেন বাধা সৃষ্টি করতে লাগলো। তখন আমার 'বরেন্দ্র অনুসন্ধান সমিতি'র কথা মনে পড়ল। উৎসাহী ইতিহাস পাঠক মাত্রই জানেন যে দীঘাপতির সদাশয় জমিদার ঐ সমিতির কাজের জন্য প্রয়োজনীয় অর্থ দান করেছিলেন। রমাপ্রসাদ চন্দ ও রাধাগোবিন্দ বসাকের ন্যায় খ্যাতনামা ঐতিহাসিকরাও সমিতির সঙ্গে জড়িত ছিলেন। কিন্তু আসলে বরেন্দ্রভূমির প্রাচীন গৌরবের বিলুপ্ত তথ্যাদি উদ্ধার করার কাজ অসম্পূর্ণই রয়ে গেল। প্রখ্যাত ঐতিহাসিক ও পুরাতত্ত্ববিদ্ নলিনীকান্ত ভট্টশালী তাই সখেদে বলেছিলেন —'দল বেঁধে রাজনীতি করা যায়, ইতিহাস চর্চা হয় না।' সেই কথা স্মরণ করেই জেলার ইতিহাস রচনার কাজে একাই অগ্রসর হই। বিভিন্ন স্থানে, বিভিন্ন ব্যক্তি ও পাঠাগারে গিয়ে যথাসাধ্য তথ্য সংগ্রহ করতে শুরু করি। জেলার প্রাচীন ইতিহাসের কিছু বইপত্র থাকলেও গত একশ থেকে দেড়শ বছরের 'সার্বিক ইতিহাসের ফিরিস্তি কোথায়ও তেমন পাওয়া যায় না। তাই এই কাজে কয়েকটি আঞ্চলিক ইতিহাসের পুস্তিকা, স্মরণী ও বিচ্ছিন্নভাবে প্রকাশিত সংবাদাদি থেকে সংবাদ সংগ্রহ করতে সময় লাগে। সংগৃহীত তথ্যের যাথার্থ্য যাচাই করতেও অধিক সতর্কতা অবলম্বনে প্রচুর সময় দিতে হয়েছে। দীর্ঘ চার বছর ধরে যতদূর

পেরেছি তথ্য সংগ্রহ ও ঝাড়াই বাছাই করে একটি সংক্ষিপ্ত ইতিহাস দাঁড় করাবার চেষ্টা করেছি। এই চেষ্টাও যে অসম্পূর্ণ তা বলার অপেক্ষা রাখে না। ইতিহাস হচ্ছে একটি চলমান বিষয়। যতই অনুসন্ধান করা যাবে ততই নতুন নতুন তথ্য আবিষ্কৃত হবে। তথাপি কাজটি যদি শুরুই না হয় তবে তার ভালমন্দ নির্ণয় হবে কি করে! তাই এই পুস্তকের প্রয়োজনীয়তা অস্বীকার করা যাবে না। এ ব্যাপারে আমি কয়েকজনের কাছে বিশেষভাবে ঋণী। প্রাক্তন ছাত্র ও বর্তমানে সহকর্মী হিসাবে শিক্ষক প্রমথনাথ সেনগুপ্তের কথাই বলি। প্রমথবাবুর কাছে আমি যখন যে বই, মাসিক পত্রিকা চেয়েছি তিনি বিনা দ্বিধায় ও বাক্যব্যয়ে সেই সব বই সংগ্রহ করে এনে দিয়েছেন। তাঁকে ধন্যবাদ দিয়ে লজ্জা দেব না, তবে আনন্দের সঙ্গে কৃতজ্ঞতা স্বীকার করি। ডঃ সুভাষ বন্দ্যোপাধ্যায় আমাকে নানা ব্যাপারে সহযোগিতা ও পরামর্শ দিয়ে উৎসাহিত করেছেন। আমার লিখিত পাণ্ডুলিপি-গুলি পরিমার্জিত করে আমাকে সহায়তা করেছেন বন্ধুবর অশোক দাস (দেশ) ও সহকর্মী অশোক মৈত্র। এই বই হয়তো কোনদিনই প্রকাশ হত না যদি আমার সহকর্মী শিক্ষক ও প্রকাশক কৃষ্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় না এগিয়ে আসতেন। দেড়মাসের মধ্যে এ রকম একটি গুরুত্বপূর্ণ :বিষয়ের বই সুন্দর করে ছাপানো একেবারেই অসম্ভব; তিনি তাকে সম্ভব করে যে চ্যালেঞ্জের মোকাবিলা করেছেন তা অভাবনীয়। পরিশেষে আমার বিনম্র প্রণাম ও শ্রদ্ধা জানাই ডঃ অসিতকুমার বন্দ্যোপাধ্যায় ও ডঃ নিমাইসাধন বসুর চরণে। তাঁদের মত পণ্ডিত ব্যক্তিরা যে আমার বইয়ের ভূমিকা লিখে দিয়েছেন এটা আমার যে কি পরম সৌভাগ্য—তা ভাষায় বর্ণনা করতে পারব না। প্রচ্ছদপট ও ফটো বিনা পারিশ্রমিকে করে দিয়ে কানাই পাল ও ডাঃ সীতাংশু মিত্র আমাকে কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করেছেন। সকলই আমার পরম আপনার জন বলে মনে করি।

পরিশেষে হাওড়াবাসী যদি তাদের জেলার অতীত ইতিহাসের গৌরবময় কাহিনী জানতে পেরে কিঞ্চিৎমাত্র মর্যাদাবোধ করেন তবে আমার পরিশ্রম সার্থক হয়েছে বলে মনে করব।

২৮শে জানুয়ারী, — বিনীত
১৯৯২ সাল — লেখক

## দু'চার কথা

কলকাতা ৩০০ বছর নিয়ে খুবই সোরগোল। কাগজে, রেডিও, টি. ভি.-তে প্রচারকার্য চলেছে জোর কদমে। এই উপলক্ষ্যে অনেকে তাঁদের জ্ঞানের পরিধি এবং চিন্তাধারা অনুযায়ী অনেক প্রবন্ধ লিখে ফেললেন, যার অনেকগুলি ছাপা হল দৈনিক পত্রিকায়, অনেকগুলি আবার বই আকারে ছেপেও বেরোল। আর হবে না-ই বা কেন? কলকাতা যে মহানগরী!

এই সময় একদিন হেমেনবাবু আমাকে বললেন—'কলকাতা নিয়ে মাতামাতি হচ্ছে—হোক, কিন্তু গঙ্গার আর এক পাড়ে হাওড়ার যে ৫০০ বছর হয়ে গেল সে নিয়ে কেউ মাথা ঘামাচ্ছে না কেন? আমার কাছে অনেক নথিপত্র আছে যা প্রমাণ করবে হাওড়া কলকাতা থেকেও পুরোন শহর। আমি হাওড়া সম্বন্ধে আরও তথ্য সংগ্রহ করে বই আকারে প্রকাশ করতে চাই। এবিষয়ে আমায় সাহায্য করতে হবে।'

হেমেনবাবুর কথা প্রথমে বিশ্বাস করি নি। ভাবলাম, কি এমন তথ্য পাওয়া যাবে যাতে হাওড়ার ৫০০ বছরের প্রাচীনত্ব প্রমাণ করা যাবে? আবার এও ভাবলাম, লোকে বলে "কেঁচো খুঁড়তে সাপ বেরোয়" তাই না হয়। সত্যিই তাই হল। ৫০০ বছরের পুরোন তথ্য সংগ্রহ করতে গিয়ে হাওড়া জেলার ইতিহাস রচিত হল। পাণ্ডুলিপি পড়ে মনে হল—এটা দ্রুত বই আকারে প্রকাশিত হওয়া উচিৎ এবং সে ব্যাপারে হাওড়াবাসী হিসেবে বিশেষ করে একজন প্রকাশক হিসেবে আমারও দায়িত্ব রয়েছে।

এই বই-এর নানা তথ্য প্রমাণের সাহায্যে লেখক যেমন হাওড়া শহরের প্রাচীনত্ব প্রমাণ করেছেন তেমনি উল্লেখ করেছেন বিপ্লবী আন্দোলনে, অসহযোগ আন্দোলনে, কৃষক আন্দোলনে, শিল্পে, সাহিত্য-সংস্কৃতিতে, ক্রীড়া চর্চা, প্রভৃতি বিষয়ে হাওড়ার অবদানের কথা। কেবলমাত্র হাওড়বাসী নয় পশ্চিমবঙ্গবাসী প্রত্যেকেই এই বইটি পড়লে উপকৃত হবেন, কারণ একটা জেলার ইতিহাস তাদের জানা হয়ে যাবে। আমার মনে হয় বিভিন্ন জেলার আঞ্চলিক ইতিহাস প্রকাশিত হলে তবেই পূর্ণাঙ্গ পশ্চিমবঙ্গের ইতিহাস রচনা সম্ভব।

এই পুস্তক রচনায় যাঁরা তথ্য দিয়ে, ছবি দিয়ে লেখককে সাহায্য করেছেন তাঁদের সকলকে প্রকাশক হিসেবে আমার কৃতজ্ঞতা জানাই। আর আবেদন জানাই পাঠককে তাঁদের সুচিন্তিত মতামত জানাবার জন্য। দ্রুত মুদ্রণের জন্যে কিছু মুদ্রণ প্রমাদ থেকে গিয়েছে তার জন্যে দুঃখিত। পরবর্তী মুদ্রণ যাতে আরও তথ্যসমৃদ্ধ ও নির্ভুলভাবে প্রকাশিত হয় তার জন্যে আমরা সচেষ্ট থাকব এবং এ ব্যাপারে আমরা পাঠকদের সহযোগিতা প্রত্যাশী।

**প্রকাশক**

## কোন পাতায় কি আছে


DAKHINESWAR
CHITPUR CREEK
SALKIA BAZAR
BRAHMA TEMPLE
CHUTTRAN -UTTE
SALT WATER LAKE
KALI'S TEMPLE
KALIKOTA
GOVINDOPUR CREEK
BETAI CHANDI'S TEMPLE
BALUGHATA
DHALANDA
GOBINDAPUR
GOBIND'S TEMPLE
BETOR
BHAGIRATI
ADIGANGA
BAHULA
CONJUCTURAL
MAP OF CALCUTTA
IN ITS LEGENDARY PERIOD
SCALE 3IN=4MILES




জোব চার্নকের সময়ে কলকাতা ও চারিদিকের স্থানসমূহ।




ষোড়শ শতাব্দীতে ডি. ব্যারোজের মানচিত্র।




হাওড়া জেলার মানচিত্র

## Excerpt from
# THE FRIEND OF INDIA
## Serampore
10th August 1854

The Railway is to be opened at last. An advertisement in another column informs the public that the Railway will be opened to Hooghly on the 15th instant, and to Pundooah on the 1st September. Every day, except Sundays, a morning and evening train will leave Howrah at half past ten, and half past five, and will reach Serampore at eleven, and six o'clock. The down trains will leave Hooghly at 8-19 in the morning, and 3-38 in the evening, reaching Howrah at half past nine and five. The fares will be

UP.

| Howrah to | 1st Class. | | | Second. | | | Third. | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | Rs. | A. | P. | Rs. | A. | P. | Rs. | A | P. |
| Bally, ... ... | 0 | 12 | 0 | 0 | 6 | 0 | 0 | 1 | 6 |
| Serampore, ... ... | 1 | 8 | 0 | 0 | 9 | 0 | 0 | 3 | 0 |
| Chandernagore, ... | 2 | 8 | 0 | 0 | 15 | 0 | 0 | 5 | 0 |
| Hooghly, ... ... | 3 | 0 | 0 | 1 | 2 | 0 | 0 | 7 | 0 |

হাওড়া থেকে হুগলীর প্রথম, দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর রেলের ভাড়া।



নির্বাক যুগের সিনেমায় 'শ্রীকান্তের' নায়ক কান্তিভূষণ বন্দ্যোপাধ্যায় (            ও সবাক-যুগের 'শ্রীকান্ত' ও রাজ লক্ষ্মী'তে নায়ক উত্তম কুমার ( বামে )।



লণ্ডনের 'ইণ্ডিয়া হাউস'-এর ডোমে শিল্পী সুধাংশু চৌধুরীর আঁকা 'চন্দ্রগুপ্ত প্রাতে নারী প্রহরিণীদের অভিবাদন গ্রহণ করছেন।'



হাওড়া জেলার প্রথম ব্যাপটিস্ট চার্চ (১৮২১)



চাঁদ প্রতিষ্ঠিত ব্রাহ্ম উপাসনালয়



শ্রীরামকৃষ্ণ মন্দির, বেলুড় মঠ—বেলুড়।

ফটো—ডাঃ শীতাংশু মিত্র



'বুড়ো সাহেব' পীরের মাজার—কল্যাণপুর    অমিয় কুমার বন্দ্যোপাধ্যায়ের সৌজন্যে



গড় চণ্ডী মন্দিরে রক্ষিত প্রাচীন পাথরের মনসা মূর্তি।—রসপুর অমিয় কুমার বন্দ্যোপাধ্যায়ের সৌজন্যে



গড়ভবানীপুরের মণিনাথ শিব মন্দির। অমিয় কুমার বন্দ্যোপাধ্যায়ের সৌজন্যে



শালকিয়া কয়াল বাগানে কয়েলেশ্বরী মা শীতলার পাথরের মূর্তি। ফটো—অনুজ দাস



গালকিয়ার ধর্মতলায় ধর্মঠাকুরের পূজায় রত পূজারী। ফটো — অনুজ দ



খালনায় কৃষ্ণ রায় জিউর আট চালা মন্দির। তারাপদ সাঁতরার সৌজন্যে

পুণ্যতোয়া ভাগীরথীর দুই তীরে দুটি দর্শনীয় স্থান রয়েছে। একটি মহানগরী কলকাতা—অপরটি হাওড়া শহর। এই দুয়ের মধ্যে সংযোজক অব্যয় হিসেবে কাজ করছে ঝুলন্ত হাওড়া ব্রীজ। এই হাওড়া ব্রীজ আজও অগণিত দর্শকের সম্ভ্রম আদায় করে নেয়। কেউ কেউ আবার এই শহর দুটিকে বঙ্গমাতার যমজ সন্তান রূপেও আখ্যা দিতে আগ্রহী। শহর-কলকাতা পত্তনের ব্যাপারে ইংরেজ বণিকরা তাদের সুবিধামত তারিখ সাল ঠিক করে জোব চাণকের সুতানটিতে পদার্পণের দিনটিকেই (তৃতীয়বার) তার জন্মকাল বলে ঘোষণা করে দিল। সেই হিসেবটা ধরেই রাজ্য সরকার ১৯৯০ সালের ২৪শে আগষ্ট থেকেই কলকাতা প্রতিষ্ঠার তিনশো বছর পূর্তি উৎসব পালনে লেগে গেলেন। অনুষ্ঠানের শুভ সূচনা করলেন স্বয়ং মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ঘোড়ায় টানা ট্রামে চড়ে। এ ছাড়া রাজ্য সরকার বিভিন্ন অনুষ্ঠান, সভা সমিতি এমনকি একশ কোটি টাকার একটি উন্নয়নমূলক পরিকল্পনাও (যার মধ্যে কেন্দ্রের ভাগ ৫০ কোটি) রচনা করলেন। প্রথমে না থাকলেও সংশোধিত পরিকল্পনায় হাওড়া শহরের উন্নয়নের ব্যাপারটাও (কুড়ি কোটি টাকা) অন্তর্ভুক্ত হয়।

প্রশ্ন উঠেছে ঔপনিবেশিক শাসকের প্রয়োজনে গড়ে উঠা কলকাতা শহরের তিনশ বছর পূর্তি উৎসব পালনে রাজ্য সরকারের এত আড়ম্বর বা হৈ চৈ কেন ? অপর পক্ষে পাঁচশো বছরেরও অধিক প্রাচীন হাওড়া শহর সরকারী সমাদর লাভেই বা বঞ্চিত কেন ? কেউ কেউ আবার এ প্রশ্নও তুলেছেন এটা কি কলকাতার তিনশ বছরের সঙ্গে পাল্লা দেবার জন্যই 'হাওড়া—৫০০'—এই রব তোলা হয়েছে !

এটা ঠিক যে কলকাতার মত হাওড়া শহরের প্রতিষ্ঠকালের সাল তারিখের কোন ঠিকুজি কেউ তৈরি করে রাখেনি। তবে প্রাচীন শিলালেখ ও কাব্যাদি থেকে পণ্ডিত ব্যক্তিরা যে সব তথ্য সংগ্রহ করতে পেরেছেন তা থেকে এই সিদ্ধান্তে পেঁছতে কোনই অসুবিধা হওয়ার কথা নয় যে হাওড়া শহরের বয়স পাঁচশো বছরের বেশি বই কম নয়।

বাংলাদেশের ইতিহাসে রাঢ় ভূমি একটি ঐতিহাসিক অঞ্চল। এই রাঢ় আবার দু'ভাগে বিভক্ত—যথা উত্তর রাঢ় ও দক্ষিণ রাঢ়। অজয় নদের উত্তরাংশে মগধ অবধি উত্তর রাঢ় এবং অজয় নদের দক্ষিণে সমুদ্রকূল পর্যন্ত দক্ষিণ রাঢ় নামে অভিহিত। স্বাভাবিকভাবে হাওড়া, হুগলী ও বর্ধমানের দক্ষিণাংশ দক্ষিণ রাঢ় অঞ্চলের অন্তর্ভুক্ত। এই দক্ষিণ রাঢ়ে একদা 'ভূরী শ্রেষ্ঠীক' নামে একটি অঞ্চল ছিল। আজ তার নাম হয়েছে ডিহি ভূরশুট। ধনাঢ্য শ্রেষ্ঠীদের রাজত্বে ব্রাহ্মণ্য-

কৌলীন্য ও জ্ঞান-গরিমা খুবই তুঙ্গে উঠেছিল। তাঁদেরই গুণকীর্তন করে 'প্রবোধ-চন্দ্রোদয়' নামে এক নাটকও রচনা করেছিলেন কবি কৃষ্ণ মিশ্র। 'হাওড়া জেলার পুরাকীর্তি' নামক গ্রন্থের লেখক তারাপদ সাঁতরা লিখছেন—'খ্রীষ্টীয় একাদশ শতকের চান্দেলরাজ কীর্তিবর্মার সভাকবি কৃষ্ণ মিশ্র তাঁর বিখ্যাত 'প্রবোধ চন্দ্রোদয়' নাটকের প্রধান চরিত্রগুলি তাঁদেরই আদলে অঙ্কিত করেছিলেন।' ঐ ভূরিশ্রেষ্ঠীক-ই আজকের ডিহি ভূরশুট—যা হাওড়া জেলার উত্তর পশ্চিমাংশের শেষ সীমা। পাঠক জেনে হয়তো খুশি হবেন যে এই নাটকটি একদা হিন্দু কলেজের স্কুল বিভাগের প্রথম শ্রেণীতে পাঠ্যপুস্তকের তালিকাভুক্ত ছিল।[১]
তারও দু'শতাব্দী আগে এই ভূরিশ্রেষ্ঠীকের উল্লেখ পাওয়া যায় শ্রীধরাচার্যের 'ন্যায়কন্দলী' গ্রন্থে। তাতে বেশ ভালভাবেই লেখক নিজ পরিচিতি দানে উল্লেখ করেন—

'আসীদ্দক্ষিণরাঢ়ায়ং দ্বিজানাং ভূরিকর্মণাং।
ভূরিসৃষ্টিরিতি গ্রামো ভূরিশ্রেষ্ঠীজনাশ্রয়ঃ ॥[২]

তবে এই ভূরিশ্রেষ্ঠী অঞ্চলসহ হুগলীর মান্দারণ অঞ্চল খ্রীষ্টীয় বারো শতকে উড়িষ্যার প্রতাপশালী রাজা অনন্তবর্মন পালবংশের অন্যতম রাজা রাম পালের পুত্র কুমার পালের হাত থেকে কেড়ে নিয়ে সেখানে নিজ আধিপত্য বিস্তার করেন। সেই মান্দারণই আজকের হুগলী গড়মান্দারণ নামে খ্যাত। প্রকৃতপক্ষে হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমার বিস্তীর্ণ অঞ্চল উড়িষ্যার রাজাদের অধীনে ছিল। তার সময়কাল হচ্ছে মুসলমান আগমনের আগে পর্যন্ত।

বাংলায় সেন রাজাদের রাজত্ব নানা কারণে ইতিহাস প্রসিদ্ধ। এই বংশের প্রতিষ্ঠাতার নাম বিজয় সেন। দক্ষিণ ভারত থেকে এসে তাঁরা বাংলা দেশ বিজয় করেন। দ্বাদশ শতাব্দীতে বিজয় সেন হুগলীর মান্দারণের রাজকন্যা বিলাস দেবীকে বিবাহ করেন। বৈবাহিক সম্পর্কে মান্দারণের শূর রাজাদের কর্তৃত্ব হাওড়া জেলায়ও প্রতিষ্ঠিত হয়েছিল। এই বংশেরই শেষ উল্লেখযোগ্য রাজা লক্ষ্মণ সেন। 'বর্ধমানভুক্তি' যে সেন রাজ্যের এক গুরুত্বপূর্ণ ভূভাগ ছিল তার প্রমাণ মেলে বর্ধমান জেলার কাটোয়া মহকুমার অন্তর্গত নৈহাটি গ্রামে প্রাপ্ত বল্লাল সেনের তাম্রশাসন থেকে।[৩] ভুক্তির স্তর বিন্যাস হত 'বিষয়' 'মণ্ডল' 'খাটিক' 'চতুরক' এবং 'গ্রাম' পর্যায়ে। ২৪ পরগনার গোবিন্দপুর গ্রামে লক্ষ্মণ সেনের প্রদত্ত এক তাম্রশাসনে দেখা যায় যে তিনি বর্ধমানভুক্তির অন্তর্গত 'বেতড্ড চতুরকের' অধীন 'বিড্ডর শাসন' নামে একটি গ্রাম ব্যাসদেব শর্মা নামক এক ব্রাহ্মণকে দান করেন। ঐ গ্রামের সীমা চিহ্নিত করতে গিয়ে বলা হয়েছে—পূর্বে জাহ্নবী বা ভাগীরথী পর্যন্ত উহা বিস্তৃত ছিল। এই 'বেতড্ড চতুরক'ই বর্তমান হাওড়ার বেতোড় বা বেতাইতলা অঞ্চল বলে পণ্ডিতরা মনে করেন। ডঃ অসিত কুমার বন্দ্যোপাধ্যায় তাঁর 'হাওড়া শহর কত পুরাতন ও অন্যান্য প্রসঙ্গ' পুস্তিকায়

ইতিহাসবিদ নলিনীকান্ত ভট্টশালী লিখিত প্রবন্ধ 'লক্ষ্মণ সেনের নবাবিষ্কৃত শক্তিপুর শাসন ও প্রাচীন বঙ্গের ভৌগোলিক বিভাগ'—( সাহিত্য পরিষদ পত্রিকা ১৩৩৯ ) আলোচনা করে এই সিদ্ধান্তে এসেছেন যে বল্লাল সেন ও লক্ষ্মণ সেনের শাসনাধীন অঞ্চল উত্তরে সরস্বতী থেকে দক্ষিণে বঙ্গোপসাগর পর্যন্ত বিস্তৃত ছিল। তারও পরে বঙ্গীয় সাহিত্য পরিষদ পত্রিকার ১৩৪১ সালের সংখ্যায় কালিদাস দত্ত লিখেছেন—"গোবিন্দপুরে মহারাজা লক্ষ্মণ সেনের যে তাম্রশাসন আবিষ্কৃত হইয়াছে, তদ্দারা তিনি বর্ধমানভুক্তির অন্তর্গত বেতড্ড-চতুরকের অধীন 'বিড্ডর শাসন' নামে একখানি গ্রাম ব্যাসদেব শর্মা নামক জনৈক ব্রাহ্মণকে দান করিয়াছিলেন। উহাতে প্রদত্ত ভূমির নিম্নলিখিতরূপে চতুঃসীমা দেওয়া আছে—উত্তর-ধর্মনগর সীমা, পূর্ব-জাহ্নবী অর্দ্ধসীমা, দক্ষিণ—লেংঘদেব মণ্ডপী সীমা, পশ্চিম—ডালিম্ব ক্ষেত্র সীমা। এই চতুঃসীমা বিশ্লেষণে বোঝা যায় যে বর্দ্ধমান-ভুক্তির অন্তর্গত বেতড্ড—চতুরক নামক বিভাগ পূর্বদিকে জাহ্নবী বা ভাগীরথী নদী পর্যন্ত বিস্তৃত ছিল। উক্ত বেতড্ড—চতুরক বর্তমান হাওড়া ( শিবপুর ) অন্তর্গত বেতোড় নামক স্থান এবং উহারই নামানুসারে ঐ চতুরক প্রসিদ্ধ হইয়াছিল।"
খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দীর প্রথমার্দ্ধে তুর্কি মুসলমান আক্রমণকারী ইখতিয়ারুদ্দিন মহম্মদ বিন বক্তিয়ারুদ্দিন খলজি হঠাৎ বাংলাদেশ আক্রমণ করলে লক্ষ্মণ সেনকে রাঢ়ভূমি ফেলে পূর্ব বাংলায় পালিয়ে যেতে হয়। এরপর ১৫৬৮ খ্রীষ্টাব্দে উড়িষ্যার হিন্দুরাজা মুকুন্দদেব হরিনন্দনকে পরাজিত করে সুলতান সুলেমান করনানী সমগ্র উড়িষ্যা অধিকার করেন। তাঁরই নামানুসারে হাওড়া জেলার এক বিরাট অংশকে করনানীর রাজস্ব আদায়ের এক্তিয়ারে আনা হয়। যার জন্য সেই বিস্তীর্ণ অংশকে সুলেমানের নামানুসারে সুলিয়ামানাবাদ বলে আখ্যা দেওয়া হয়।

এবারে ইতিহাসের নজির বা সাক্ষ্য প্রমাণ সরিয়ে রেখে মধ্য যুগের কাব্যাদি কি বলে তা আলোচনা করা যাক। সমসাময়িক সাহিত্যেও হাওড়া শহরের বিভিন্ন অঞ্চলের নাম বার বার উল্লেখ হতে দেখা যায়—তার মধ্যে শালিখা, ঘুষুড়ী, বেতড় বিশেষ উল্লেখযোগ্য। ১৪৯৫ খ্রীষ্টাব্দে বিপ্রদাস পিপলাই-এর 'মনসা বিজয়' কাব্যে চাঁদ সওদাগরের বাণিজ্য যাত্রার বর্ণনা প্রসঙ্গে বলা হয়েছে—

'ডাহিনে কোতরবাহি কামারহাটি বামে।
পূর্বেতে আড়িয়াদহ ঘুষীড়ি পশ্চিমে॥
চিৎপুরে পূজে রাজা সর্বমঙ্গলা।
নিশিদিশি বাহে ডিঙ্গা নাহি করে হেলা॥
তাহার পূর্বকূল বাহিয়া এড়ায় কলিকাতা।
বেতড় চাপায় ডিঙ্গা চাঁদ মহারথা॥

এখানে চিৎপুর ও কলকাতার সঙ্গে ঘুষুড়ি এবং বেতড়ের নাম পরিষ্কার ভাবে

উচ্চারিত হয়েছে। এর আরও পরে ১৫৪৪ খ্রীষ্টাব্দে[৪] (মতান্তরে ১৫৭৭) কবি-কঙ্কন মুকুন্দরাম চক্রবর্তী রচিত 'চণ্ডীমঙ্গল' কাব্যেও ভাগীরথীর পূব পাড়ের নামের সঙ্গে পশ্চিম পাড়ের গ্রামের নামও সমানভাবে উল্লিখিত হয়েছে। যেমন—

ধালিপাড়া মহাস্থান কলিকাতা কুটিনাস।
দুই কূলে বসাইয়া বাট ॥
পাষাণে রচিত ঘাট দুকূলে যাত্রীর নাট।
কিঙ্করে বসায় নানা হাট ॥
ত্বরায় বহিয়ে তরী তিলেক না রয়।
চিৎপুর সালিখা সে এড়াইয়া যায় ॥
কলিকাতা এড়াইল বেনিয়ার বালা।
বেতড়েতে উত্তরিল অবসান বেলা ॥

এ ছাড়া 'চৈতন্যমঙ্গল'-এর মতে নীলাচল যাত্রার সময় শ্রীচৈতন্যদেব শান্তিপুরের কাছে ভাগীরথী পার হয়ে বর্ধমান জেলার অম্বিকা-কালনা ও কুলীনগ্রাম অতিক্রম করে দামোদর পার হবার আগে হাওড়া-হুগলীর সীমানায় অবস্থিত শিয়াখালায় উপস্থিত হন।[৫]

শুধু কাব্যে বা সাহিত্যেই নয়—বিদেশীদের প্রাচীন মানচিত্রেও বিশেষ করে ১৫৫৩ খ্রীষ্টাব্দের ডি. ব্যারোজের ( De Barros ) ও গ্যাসটালডি ( Gastaldi ) ১৫৬১ খ্রীঃ অঙ্কিত মানচিত্রেও শ্যামপুর থানার একটি স্থানকে যথাক্রমে পিছলতা ( Pisolta ) এবং পিছলদা ( Picalda ) বলে চিহ্নিত করা হয়েছে। বেঙ্গল ডিস্ট্রিক্ট গেজিটিয়াসে'র ( হাওড়া, ১৯০৯ খ্রীঃ ) লেখক ও'ম্যালি ও মনোমোহন চক্রবর্তী লিখছেন—Pisolta has been identified with the modern village of Pichhaldaha, 2 miles north—north West of Fort Mornington Point in the extreme south of the Uluberia sub-division. তাঁরা আরও লিখেছেন—Here boats used to cross Rupnarayan. It is mentioned in the 17th century—biographies of Chaitanya.

কিংবদন্তী আছে মহাপ্রভু নীলাচলে যাবার পথে এখানে কিছু সময় বিশ্রাম নিয়েছিলেন। তারাপদ সাঁতরা আরও লিখেছেন—"কৃষ্ণদাস কবিরাজ রচিত 'চৈতন্য চরিতামৃতে'র মধ্য লীলায় বলা হয়েছে যে তিনি পানিহাটি থেকে নদী পথে পিছলদায় আসেন। যদিও অন্যান্য পণ্ডিতদের মতে গ্রামটি আসলে মেদিনীপুর জেলার তমলুকের কাছাকাছি অবস্থিত। অবশ্য মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রীর অভিমত—খ্রীষ্টের জন্মের চৌদ্দশত কি পনের শত বৎসর পরে যে সকল মনসার ও চণ্ডীর গান, গাওয়া যায় তাতে তমলুকের নাম নাই। সে সময়ে লোকে পিছলদা ও ছত্রভোগ হইয়া সমুদ্রে যাইত।"

কবি কঙ্কনের অব্যবহিত পরে আরও উদাহরণ পাওয়া যায় ক্ষেমানন্দ ও কেতকা দাসের রচিত 'মনসা মঙ্গলে'।[৬] তাতেও বলা হয়েছে,

কালীঘাটে কালী বন্দ বেতোড়ে বেতাই।
সুরটে ঠাকুর বন্দো আমতায় মেলাই ॥

এই বেতোড়ের প্রাচীনত্ব সম্বন্ধে 'শিবপুর কাহিনী'র লেখক অন্নদাপ্রসাদ চট্টোপাধ্যায় লিখছেন—১৫৪০ (মতান্তরে ১৫৫৩) খ্রীষ্টাব্দে পর্তুগীজ দেশের প্রসিদ্ধ ঐতিহাসিক ডি. ব্যারোজ (De Barros) বঙ্গের যে মানচিত্র অংকিত করেন এবং যে মানচিত্রের প্রতিলিপি এখনও কলিকাতার 'মেটকাফ হল' বা ইম্পিরিয়াল লাইব্রেরীতে আছে—সেই মানচিত্রেও সরস্বতী ও যমুনা ভাগীরথীর দুইটি বৃহৎ শাখারূপে বিরাজমানা দেখিতে পাই। আরও দেখিতে পাই, গঙ্গা ও সরস্বতীর সংযোগস্থলে এবং গঙ্গার উপকূলেই বেতোড়ের নাম বৃহৎ অক্ষরে লিখিত রহিয়াছে। আশ্চর্যের বিষয় ঐ মানচিত্রে বেতোড়ের সান্নিধ্যে গঙ্গার উভয় পারে কলিকাতা অথবা হাওড়ার অন্য কোন গ্রামের নাম পর্যন্ত নাই। ইহা হইতেই তদানীন্তন কালে বেতোড়ের প্রসিদ্ধি অনুমিত হইতে পারে।'

আসল কথা মোঘলদের সময় থেকেই বাংলার প্রসিদ্ধ বন্দর সপ্তগ্রামের অবনতি হতে থাকে। কারণ সেই সময় থেকেই সরস্বতীর নাব্যতা হ্রাস পেতে থাকে। ফলে বড় বড় বাণিজ্য পোত আর সপ্তগ্রামে যেতে পারত না। কাজেই জাহাজগুলি নঙ্গর করতো ভাগীরথীর অপর পার গার্ডেনরীচে। সেই সুবাদে বেতোড়ে পর্তুগীজরা বড় হাট গড়ে তুললো। এই সম্বন্ধে সি. আর. উইলসন সাহেবের মন্তব্যও বিশেষ ভাবে লক্ষণীয়। তিনি লিখছেন—In the 16th century, the Stream (Sarwassati) became shallower and less accessible to the seagoing vessels but when the Portuguese began to frequent the river about 1530, difference made itself felt. The foreigners sent their goods by boats to Satigaon. Meanwhile their ship lay at anchor in Garden Reach and an important market sprang up on the west side of the river at Betor, close to Shibpore.

প্রকৃতপক্ষেই পর্তুগীজরা বেতোড়ে হাট বসিয়ে ছোট ছোট নৌকো দিয়ে সপ্তগ্রামে পণ্যদ্রব্য কেনা-বেচা করতো। মরশুম শেষ হলে ছাউনিগুলিতে আগুন লাগিয়ে দিত। পরের বছর আবার এসে নূতন করে ছাউনি তৈরি করতো। এ সম্বন্ধে ১৫৭০ খ্রীষ্টাব্দে (মতান্তরে ১৫৭৮) ভিনিসীয় পর্যটক সিজার ফেডরিক (Ceasre Fedirici) লিখেছেন—'The merchants gather together for the trade from Buttor. Buttor has an infinite number of ships and Bazars while the ships stay in the season, they erect a village of straw houses which they burn when the ships leave and built again in the next season.' (Cal. Review vol.VI. p. 402)

এরপর ১৭৬৭ খ্রীষ্টাব্দে আলেকজাণ্ডার স্টুয়ার্ট রচিত মানচিত্রে এবং তারও পরে ১৭৭৯-৮০-তে রেনেলস্ ম্যাপ-এ (Rennel's Atlas) অবশ্য শালিখা, শিবপুর ও

বেতোড়েরও উল্লেখ আছে। ১৭৯২-৯৩ খ্রীষ্টাব্দে আপজোন'স ম্যাপ অব ক্যালকাটাতে ( Upjhon's Map of Calcutta ) রামকৃষ্ণপুর ঘাট, শালকিয়া ঘাট এমনকি হাওড়া ঘাটেরও উল্লেখ আছে।

কিন্তু এই পর্তুগীজরা নিজ দোষে মোঘলদের বিরাগ ভাজন হয়। ফলে ১৬৩২ খ্রীষ্টাব্দে মোঘল শাসকের সঙ্গে যুদ্ধ হয়। যুদ্ধে তাদের ( পর্তুগীজদের ) হুগলী ত্যাগ করতে হয়। শুধু হুগলী কেন—নদীবক্ষে দস্যুবৃত্তি করার অপরাধে বেতোড় বন্দর থেকেও তাদের বিতাড়িত করা হয়। পরে তারা আরাকানবাসীদের অর্থাৎ মগদের সঙ্গে হাত মিলিয়ে বালক বালিকাদের চুরি করে দাস হিসেবে বিক্রী করতে লাগল। এভাবে হাওড়াতে তারা দাস ব্যবসা বেশ ফলাও করে করতে লাগল। C. N. Banerjee তাঁর An Account of Howrah Past and Present গ্রন্থে লিখেছেন—**Slavery was in vogue in Howrah. Public advertisement appeared in those days giving a minute description of the boy and girl to be sold or bought.**

পর্তুগীজদের এই অত্যাচার বন্ধ করা এবং বঙ্গদেশে মোঘল শাসকদের আধিপত্য প্রতিরোধ করার জন্য বার-ভূঁইয়াদের চূড়ামণি যশোহর অধিপতি প্রতাপাদিত্য ভাগীরথীর দুই তীরে কয়েকটি দুর্গ নির্মাণ করেছিলেন—তার মধ্যে থানা দুর্গটি অন্যতম*। এটি ছিল বেতোড়েরই সীমানায়। শুধু তাই নয়—এই দুর্গে রাজা প্রতাপাদিত্য রডা ( Rudda ) নামে জনৈক পর্তুগীজ নৌ-সেনাপতিকে নিয়োগ করে বহিঃশত্রুর আক্রমণ প্রতিরোধে তাঁকে দায়িত্ব দিয়েছিলেন। বলা বাহুল্য, মোঘল নৌবহর বার বার তাঁর কাছে পরাজিত হয়েছিল। পরে অবশ্য রাজা মানসিংহ প্রতাপকে পরাজিত করে থানা দুর্গ অধিকার করেন। এইভাবে ষোড়শ শতকের শেষদিকে যে থানা দুর্গ বেতোড়ে তৈরি হয়েছিল তার বাণিজ্যিক গুরুত্ব হ্রাস পেতে থাকে—এবং নদীর অপর পারে তখন বাণিজ্য কেন্দ্র স্থানান্তরিত হয়ে যায়। সেই ব্যবসা কলকাতার শেঠ ও বসাকদের দ্বারা পরিচালিত হতে থাকে। ঐতিহাসিক উইলসন তাঁর **Early Annals of the English in Bengal** গ্রন্থে তাই লিখেছেন **—Its ( Batore ) trade had now passed to the other side of the river and was in the hands of the Setts and Bysacks. In the 17th century, Batore disappeared from history, its name changed into the village of great Tanna.** এই থানাই হচ্ছে আজকের থানা মাকুয়া গ্রাম।

এরপরই ইংরেজদের সঙ্গে বাংলার সুবেদার শায়েস্তা খাঁর মনোমালিন্য দেখা দিল। জোব চার্ণক ১৬৮৭ খ্রীষ্টাব্দে হুগলী থেকে বিতাড়িত হলে মোঘল সৈন্যরা হিজলী পর্যন্ত তাঁকে তাড়া করে। পথিমধ্যে চার্ণক থানা দুর্গের ক্ষতি সাধনও করেন। হিজলী যুদ্ধের পর এক চুক্তিপত্রে ঠিক হয় যে ইংরেজরা জাহাজ মেরামতির জন্য উলুবেড়িয়া পর্যন্ত আসতে পারবে—তবে থানা দুর্গের কাছে যাওয়া চলবে না। চুক্তি অনুযায়ী ১৬৮৭ খ্রীষ্টাব্দের ১৭ই জুন চার্ণক উলুবেড়িয়ায় এসে উপস্থিত

হলেন। আরও সুখের কথা যে জোব চার্ণক ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বেঙ্গল কাউন্সিলের কাছে সুপারিশ করেন যে উলুবেড়িয়াতেই ইংরেজদের ঘাঁটি করা হউক। যদিও কাউন্সিল তাঁর ঐ প্রস্তাবে কিঞ্চিৎ ভর্ৎসনা করে সুতানটিতেই তাঁবু গাড়তে আদেশ দেন। সেই আদেশ মতই ১৬৯০ খ্রীষ্টাব্দের ২৪শে আগষ্ট দুপুরবেলা জোব চার্ণক ভাগীরথীর পূব পাড় সুতানটিতে পদার্পণ করে ইংরেজ বণিকের মানদণ্ড স্থাপন করলেন যা কালে রাজদণ্ডে পরিণত হল। এই দিন থেকেই কলকাতার জন্মদিন ইংরেজরা স্থির করে দিল—যা পরবর্তীকালে ইতিহাসেও সন্নিবিষ্ট হল।

যদি জোব চার্ণকের সুপারিশ কার্যকর হত তাহলে রাজধানী কলকাতার জয়তিলক উলুবেড়িয়া তথা হাওড়ার কপালেই হয়তো শোভা পেত। তবে এ ব্যাপারে অন্যান্য অসুবিধাগুলিও নগণ্য নয়—জনশ্রুতি আছে উলুবেড়িয়ার স্থানীয় অধিবাসীরাই নাকি সুবাদারের কাছে অভিযোগ করল সেখানে ইংরেজ কুঠি তৈরি হলে স্নানার্থী মহিলাদের অসুবিধা হবে। আসলে গঙ্গার এ পাড়ে চড়া পড়তে শুরু করায় সব জাহাজই পশ্চিম পাড়ে না ভিড়ে পূব পাড়েতেই নঙ্গর করছিল।

ইতিমধ্যে বর্ধমান-লুণ্ঠনকারী শোভা সিং-এর ভাই হিম্মত সিং বেতোড় আক্রমণ করে থানা দুর্গ অধিকার করেন। এবার হুগলীর ফৌজদারকে ইংরেজদের সাহায্য ভিক্ষা করতে হল। "ইংরেজ 'টমাস' নামে এক যুদ্ধ জাহাজ পাঠাইলে হিম্মত সিং থানা দুর্গ ত্যাগ করিয়া পলায়ন করে।"[৭] এই দুর্গটি মারাঠা সেনাপতি ভাস্কর পণ্ডিতও আক্রমণ করেন। বাংলার নবাব আলিবর্দী খাঁ একইভাবে ইংরেজের সাহায্যে তাঁকে সেখান থেকে বিতাড়িত করেন। তাই **An Account of Howrah Past & Present** গ্রন্থে **C. N. Banerjee** লিখেছেন—**In 1750 A. D. the Marhattas took the Tanna Fort.**

এইভাবে এদেশীয় শাসকরা ক্রমশ দুর্বল হয়ে ইংরেজ তথা ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কাছে পদে পদে সাহায্যপ্রার্থী হয়ে বিপদমুক্ত হতে লাগলেন। বিনিময়ে তারাও কিছু পেতে চাইল। তারই ফলশ্রুতি স্বরূপ মোঘল সম্রাট ফারুকশিয়ারের কাছে ১৭১৪ খ্রীষ্টাব্দে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী কলকাতা সহ আটত্রিশটি গ্রামের সনদ লাভের প্রস্তাব দেন। এই গ্রামগুলির মধ্যে ভাগীরথীর পশ্চিমপাড়ের পাঁচটি গ্রাম যথা শালিখা, হারিয়ারা, কাসুন্দিয়া, রামকৃষ্ণপুর ও বাট্টারের (বেতোড়) নামেরও উল্লেখ আছে।

ঐতিহাসিক উইলসন সাহেব তাঁর **The Early Annals of the English in Bengal** গ্রন্থে ৮১৫ পৃষ্ঠায় আলোচনা প্রসঙ্গে লিখেছেন—**The list of towns ordered to be entered after the consultation of May 4th 1714, being a list of towns that the East India Company already possessed**

round Calcutta and of those they wished the Moghul to grant them in Phirmand.

সেই শহরগলির তালিকা নিচে দেওয়া হল।

| Towns | Parganas | Rent Rs. A. P. | Total Rs. A. P. |
|---|---|---|---|
| Salican ( শালিখা ) | Boro<br>Pican | 61-11-0<br>216- 3-3 | 277-14-3 |
| Harirah ( হাওড়া ) | Boro<br>Pican | 237- 5-4<br>145-13-5 | 383- 2-9 |
| Casundah ( কাসুন্দিয়া ) | Boro<br>Pican | 119-14-4<br>0- 8-7 | 120- 6-11 |
| Ramkrishnapur ( রামকৃষ্ণপুর ) | Boro<br>Pican | 89- 3-8<br>80-11-0 | 169-14-8 |
| Battar ( বেতোড় ) | Boro<br>Pican | 351-13-0<br>229- 1-9 | 580-14-9 |

মুসলমান সুলতানদের আমল থেকেই সপ্তগ্রামের অধীনে বোরো ও পাইকান পরগনার অন্তর্গত হয়ে বেতোড় নামে পরিচিত ছিল। সম্রাট আকবরের সময় আইন-ই-আকবরী গ্রন্থে যে রাজস্বের হিসেব আছে তাতে সপ্তগ্রামের অন্তর্ভুক্ত বোরো-পাইকান পরগনায় অবস্থিত বেতোড়ের রাজস্বও দেখানো হয়েছে। এই তালিকাটি বিশ্লেষণ করলে দেখা যায় যে গঙ্গার পশ্চিম তীরে ঐ সব শহরের মধ্যে বেতোড়ের রাজস্বই সবচেয়ে বেশি। সুতরাং বেতোড় যে ঐ গ্রামগুলির মধ্যে সবচেয়ে সমৃদ্ধ ছিল তাতে সন্দেহের অবকাশ নেই।

আলোচনান্তে দেখা যাচ্ছে যে এই সমস্ত প্রাচীন স্থানগুলি সবই বর্তমান হাওড়া শহরের সীমানায় অবস্থিত। এমতাবস্থায় দেশীয় কাব্যাদি ( মঙ্গলকাব্য ) বা বিদেশী পর্যটকের ভ্রমণবৃত্তান্ত থেকে শুরু করে মানচিত্রগুলিই কি প্রমাণ করছে না বেতোড়ের ও শালিখার বয়স আটশ বছরের মত। আর হারিয়া, রামকৃষ্ণপুর এবং কাসুন্দিয়া অঞ্চলও বেতোড় বন্দরের ন্যায়ই পুরনো। এই 'হাবিয়া' গ্রামটিই যে পরবর্তীকালে আধুনিক 'হাওড়া' শহরে রূপান্তরিত হয়েছে তা পরের অধ্যায়ের আলোচনা হতেই দিবালোকের ন্যায় স্পষ্ট হবে। তাই বলি হাওড়া শহরের জন্মকাল ৫০০ বছর বলতে অসুবিধা ও লজ্জা কোথায়!

১. পুরাতন প্রসঙ্গ—বিপিনবিহারী গুপ্ত—পৃষ্ঠা ১৯২।
২. পশ্চিমবঙ্গের সংস্কৃতি—বিনয় ঘোষ।
৩. হাওড়া জেলার পুরাকীর্তি—তারাপদ সাঁতরা।
৪. কলিকাতার ইতিবৃত্ত—প্রাণকৃষ্ণ দত্ত—পৃষ্ঠা ১১।
৫. হাওড়া জেলার পুরাকীর্তি—তারাপদ সাঁতরা।
৬. হুগলী জেলার ইতিহাস—উপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় (জ্যোতীরত্ন) মাসিক বসুমতী চৈত্র ১৩৪২।
* শালকিয়া দুর্গ নামেও একটি ছিল। দ্রঃ ম্যাপ অব ক্যালকাটা।
৭. হুগলী জেলার ইতিহাস—উপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় (জ্যোতীরত্ন) মাসিক বসুমতী চৈত্র ১৩৪২।

# হাওড়া নামের ইতিহাস

সাধারণভাবে জানা আছে যে প্রত্যেকটি স্থানের নামকরণের পেছনে একটি সঙ্গত কারণ বর্তমান। কখনো সেটি আমাদের কাছে বোধগম্য হয়ে ওঠে, কখনো আবার কষ্ট কল্পিতও বলে মনে হয়। পণ্ডিতদের মতে বাংলা দেশের অধিকাংশ স্থানের নামই বৃক্ষলতাদি নামের অনুসরণে। ভাষাবিদ ডঃ সুকুমার সেন তাঁর 'বাংলা স্থান নাম' গ্রন্থে বলেছেন—বৈদিক সাহিত্য থেকে জানতে পারি যে কোন কোন বৃক্ষ মানুষের ব্যক্তিগত ও সমষ্টিগত শ্রীবৃদ্ধির অনুকূল বলে বিবেচিত হয়। (বিস্ময়ের বিষয় এই যে বৈদিক সাহিত্যে উল্লিখিত এই সব গাছের নাম বাংলা দেশের স্থান নামে প্রচুর মেলে।) এই প্রসঙ্গে আবার তিনি শিমুল, বট ও অশ্বত্থ গাছের প্রাধান্যই স্বীকার করেছেন।

ডঃ সেন বাংলা দেশের বিশেষ করে পশ্চিমবঙ্গ সম্পর্কে বলেছেন—পশ্চিমবঙ্গের পুরানো স্থান নামের বারো আনা ভাগই উদ্ভিদ্ নাম থেকে নেওয়া।...পূর্ব ভারতের মধ্যে পশ্চিমবঙ্গই তুলনায় সবচেয়ে বেশি শস্যশ্যামল অথচ যথাসম্ভব জলাভূমি ও বনভূমি বর্জিত।[১] বেতোড়সহ যে পাঁচটি গ্রাম ইংরেজরা গঙ্গার পশ্চিমপাড়ে সনদ লাভে সমর্থ হয়েছিল তাদের নাম ইতিপূর্বেই উল্লেখ করা হয়েছে। ঐ পাঁচটি গ্রামের মধ্যে তিনটি স্থান বৃক্ষলতাদির নামানুসারে নামাঙ্কিত হয়েছে, যেমন শালকিয়া, কাসুন্দিয়া ও বেতোড়। অপর দুটির হাড়িয়া (হাওড়া) প্রাকৃতিক ভূমি ভাগের (topography) প্রকারভেদ অনুসারে ও রামকৃষ্ণপুর ব্যক্তি বিশেষের নামানুসারে নিশ্চয়ই নামাঙ্কিত হয়েছে। শালকিয়াতে প্রচুর শালুক ফুল হত, কাসুন্দিয়া অঞ্চলে প্রচুর কাসুন্দে গাছ ছিল আর বেতোড়ে নদীতটে বেতের জঙ্গল ছিল। সে কারণেই তাদের অনুরূপ নাম হয়েছে।[২] হব্বড়>হাবড়া>হাওড়া হচ্ছে সে স্থান যার নদীতট জল-কাদাময়।[৩] শেষোক্ত স্থানটি অর্থাৎ রামকৃষ্ণপুর নিশ্চয়ই ব্যক্তিনাম ঘটিত।

প্রশ্ন উঠতে পারে, যে বেতোড় মধ্যযুগে এতো ইতিহাস প্রসিদ্ধ ছিল তাকে টপকে গিয়ে জেলার নাম হাওড়া হয়ে গেল কি ভাবে? এর উত্তরে একটি প্রবাদ বাক্যই হয়তো উল্লেখ করলে যথেষ্ট বলা হবে বলে মনে করি—যাকে ইংরেজিতে বলে **A dark horse won the race.**

এখন হাওড়া নামের ব্যুৎপত্তি নিয়ে কিছু আলোচনা করা যাক। ১৯০৯ খ্রীষ্টাব্দের বেঙ্গল ডিষ্ট্রিক্ট গেজিটিয়ার্স (হাওড়া)-এর লেখক ও'ম্যালি এবং এম. চক্রবর্তীর মতে পূর্ববঙ্গে 'হাওড়' (haor) নামে কথা চালু আছে। নিচু ও অবনত অঞ্চলে বৃষ্টি ও বর্ষার জল সঞ্চিত স্থানকেই 'হাওড়' বলা হয়। যদিও পশ্চিমবঙ্গে এ ধরনের কোন কথা চালু নেই বলে তিনি বলেছেন—**'but the word does not appear to be known in Western Bengal.'** তবে তিনি এই মতটিকেই গ্রহণের ক্ষেত্রে অগ্রাধিকার দিয়েছেন। হাওড়া সিভিক কমপ্যানিয়ানের লেখক জে. বোনার্জীর

মতে হারিড়া থেকে হাওড়া হতে পারে। হারিড়াকে ওড়িয়া ভাষায় হাবোড় বলা হয়। হাবোড় কথার মানে জল-কাদাময় ভূমি। আর এই অঞ্চলটি যে এককালে ওড়িয়া রাজাদের অধিকৃত অঞ্চল ছিল তা পূর্বেই বলা হয়েছে। উপরন্তু ১৯০৮ সালের জরিপ অনুসারে দেখা যায় যে হাওড়া শহর অঞ্চলে মাত্র ৮ বর্গ মাইল এলাকায় তখন খানা ডোবার সংখ্যা ছিল ১৮০০ টি। অপরদিকে অমিয় কুমার বন্দ্যোপাধ্যায় তাঁর সম্পাদিত ১৯৭২ সালের ওয়েষ্ট বেঙ্গল ডিষ্ট্রিক্ট গেজিটিয়াস' ( হাওড়া ) গ্রন্থে 'হারিডা' থেকে 'হারিয়াড়া' ও রেল স্টেশন স্থাপনের পর 'হাওড়া' হয়েছে বলে মত প্রকাশ করেছেন। কেউ কেউ আবার 'হাড়ি' শব্দের সঙ্গে 'আড়া' যোগ থাকায় ব্যাখ্যা করতে আগ্রহ প্রকাশ করেছেন যে একদা এই স্থান হাড়ি সম্প্রদায়ের আশ্রয়স্থল ছিল। 'আড়া' শব্দের অর্থ বাসস্থানের জন্য উঁচু বা ডাঙ্গা জমি। 'আড়া' শব্দটিকে অষ্ট্রিক শব্দ বলেও ব্যাখ্যা দিয়েছেন।

অপরপক্ষে ডঃ অসিত কুমার বন্দ্যোপাধ্যায় তাঁর সদ্য প্রকাশিত 'হাওড়া শহর কত পুরাতন ও অন্যান্য প্রসঙ্গ' পুস্তিকায় 'হাবড়' সম্বন্ধে বলতে গিয়ে তিনি বলেছেন যে এই কথাটির জন্য ওড়িয়া কথার মানে খোঁজার কোন প্রয়োজন নেই। কারণ কথাটি মূলত দেশীয়। কাদা অর্থে 'হাবড়' পূর্ব ভারতে প্রচুর প্রয়োগ আছে। এখনও যশোহরের বাওড়ের ( বৃহৎ স্বাভাবিক জলাশয় ) যে ঘাটে বালি বেশি আছে তাকে বলে বেলেঘাট। যেখানে পাঁক বা কাদা বেশি তাকে বলে হাবড়ে (হাবড়িয়া) ঘাট। এই প্রসঙ্গে তিনি চব্বিশ পরগনার 'হাবড়া গ্রাম' ও আগড়তলার 'হাওড়া' নদীর নামও উল্লেখ করেছেন। অষ্ট্রিক 'আড়া' শব্দের সংযোগে বা হাড়িদের উঁচু বাঁধের পাড়ে ( আড়া ) বাসস্থান থেকে হাড়িয়ারা হয়েছে এটাও তিনি খণ্ডন করে বলেছেন যে 'হাড়িরা' কোন ভাষাতাত্ত্বিক নিয়মেই হাওড়া হতে পারে না। হাড়ি+আড়া=হাড়িয়ারা—এ ব্যুৎপত্তিও কষ্ট কল্পিত।

এতক্ষণ যে আলোচনা হল তাতে এ কথা হয়তো মেনে নিতে অসুবিধা হবে না যে 'হাবড়' অষ্ট্রিক বা নিষাদ জাতির শব্দ হউক বা 'হাবড়' ওড়িয়া শব্দই হউক 'হাবড়' ( জল-কাদাভূমি ) থেকেই 'হাবড়া' ও পরে 'হাওড়া' হয়েছে। কারণ ইংরেজ আমলেও হাওড়াকে প্রথমে 'হাবড়া' বলে বিভিন্ন সরকারী এবং বে-সরকারী সংবাদ-পত্রেও নিয়মিত উল্লেখ করা হত। হাওড়া স্টেশনে প্রথম রেল চালু হবার সংবাদ সম্বন্ধে তদানীন্তন কালের বিখ্যাত পত্রিকা 'সংবাদ প্রভাকর' লিখছে—"আগামী আগষ্ট মাসের ( ১৮৫৪ সাল ) ১লা তারিখে আমাদিগের গবর্ণর জেনারেল ও অপরাপর সম্ভ্রান্ত সাহেবরা উপস্থিত হইয়া রেইল রোড খুলিবেন। ঐ দিবস 'হাবড়ায়' ও অন্যান্য স্থানে প্রজাদিগের সামান্য সমারোহ হইবেক।" এমনকি ১৮৫৪ সালে ২৬শে অক্টোবর রেলের ম্যানেজিং ডিরেক্টার আর. ম্যাকডোনাল্ড স্টিফেনশন স্বাক্ষরিত যে রেলের প্রথম টাইম টেবল 'সংবাদ ভাস্করে' ছাপা হয়েছিল তাতেও লেখা ছিল 'হাবড়া স্টেশন হইতে গমন।'

এখানে প্রশ্ন উঠতে পারে যে চব্বিশ পরগনাতেও ( বর্তমান উত্তর চব্বিশ পরগনা )

'হাবড়া' বলে একটি গ্রাম আছে। এই দুয়ের মধ্যে তফাৎ করবার জন্যই কী তাকে বলা হতো 'গোমো হাবড়া'! ঐতিহাসিক উইলসন সাহেব কিন্তু 'হাওড়া'কে 'হাউরা' (Houra) নামে লিখেছেন। এটা মনে হয় তখনকার দিনে ইংরেজরা নামের বানান নিজেদের মত করে লিখতেই অভ্যস্থ ছিলেন। যেমন, 'রেনেল'স এটলাসে' প্লেট নং সাত ১৭৭৯ এবং প্লেট নং উনিশ ১৭৮০ খ্রীষ্টাব্দে শালকিয়াকে শোলকি ( Solkee অথবা Solkey ) বলে ছেপেছেন। আর ১৭৯২ খ্রীষ্টাব্দে 'আপজন' (upjhon) সাহেব তাঁর মানচিত্রে রামকৃষ্ণপুর ঘাটকে রামকৃষেণপুর (Ramkissenpore ghat) এবং শালকিয়া ঘাটকে শুলখিয়া ঘাট (Sulkhia ghat) বা শুলকিয়া ঘাট (Sulkia ghat ) বলে চিহ্নিত করেছেন। তবে একথা সর্বসম্মতিক্রমে মেনে নেওয়া যেতে পারে যে রেল লাইন চালু হওয়ার পরেই আস্তে আস্তে 'হাবড়া' থেকে 'হাওড়া' চালু করল ঐ ইংরেজরাই। কারণ ঐ 'হারিরা' মৌজাতেই হাওড়া স্টেশন স্থাপিত হয়।

পূর্বেই উল্লেখ করা হয়েছে যে মোঘল সম্রাট ফারুকশিয়ার কলকাতার দিকের তেত্রিশটি গ্রামের সঙ্গে ভাগীরথীর পশ্চিম পাড়ের পাঁচটি গ্রামও ইংরেজদের দান করেছিলেন। ভাগীরথীর পূর্ব পাড়ের জমিদাররা সহজেই সম্রাটের আদেশ মেনে নিলেও পশ্চিম পাড়ের জমিদার বা ভূ-স্বামীরা তা সহজে মানতে রাজি হন নি। অবশ্য এ অনিচ্ছা প্রকাশে তাঁদের পেছন থেকে উৎসাহ দিয়েছিলেন তদানীন্তন বাংলা দেশের নবাব মুর্শীদকুলী খাঁ। হাওড়ার এ পারের জমিদারদের জাতীয়তাবোধ তীব্রতর ছিল বলেই হয়তো তাঁরা সম্রাটের ফরমানকে অগ্রাহ্য করে ইংরেজ বণিকের কাছে অনেকদিন পর্যন্ত মাথা নোয়াননি।

ফরমান দানের কয়েক বছরের মধ্যেই ভূমি রাজস্ব আদায় নীতি দুবার করে সংশোধিত হয়। মুর্শীদকুলী খাঁর আমলে ১৭২২ খ্রীষ্টাব্দে প্রথমবার এবং তাঁরই জামাতা সুজাউদ্দিনের রাজত্বকাল ১৭২৮ খ্রীষ্টাব্দে দ্বিতীয়বার। এই দ্বিতীয় বারের রাজস্ব পদ্ধতি পুনর্বিন্যাসের সময় উলুবেড়িয়ার সমগ্র অংশ এবং হাওড়া সদর অঞ্চল বর্ধমান মহারাজার জমিদারীর অন্তর্ভুক্ত করা হল। এইভাবে হাওড়াকে ইংরেজ শাসনের তালিকাভুক্ত করা হল।

এর পরের ইতিহাস হচ্ছে ১৭৪৩ খ্রীষ্টাব্দে মারাঠা সেনাপতি ভাস্কর পণ্ডিতের বঙ্গদেশের পশ্চিমাংশ আক্রমণ—এমনকি তিনি থানা দুর্গ পর্যন্ত অধিকার করে রাখেন। এই আক্রমণে ভীত হয়ে বাংলার তদানীন্তন নবাব আলিবর্দী খাঁকে হাওড়া জেলার উলুবেড়িয়ার বিস্তীর্ণ অংশসহ বর্ধমানের অনেক অংশ ছেড়ে দিয়ে মারাঠা শক্তির সঙ্গে সমঝোতায় আসতে হয়। এই অস্থির অবস্থা চলে ১৭৫১ খ্রীষ্টাব্দ পর্যন্ত।[৪]

আলীবর্দীর মৃত্যুর পর তাঁর দৌহিত্র সিরাজউদ্দৌলা ১৭৫৬ সালে সিংহাসনে বসেন। ইংরেজদের সঙ্গে নবাবের প্রথম থেকেই যে বনিবনা ছিল না তা পাঠক মাত্রই অবগত আছেন। সিরাজের দুর্বলতার সুযোগ নিয়ে ইংরেজরা থানা দুর্গ সাময়িকভাবে দখল করে রাখে। কিন্তু নূতন করে হুগলী থেকে সৈন্য পাঠালে

